করবে। মৃত্যু ছোট-বড় চেনে না। ধনী-দরিদ্রের পার্থক্য বুঝে না। মৃত্যুর দরজা দিয়ে সকলকেই প্রবেশ করতে হবে। তবে জান্নাতে মৃত্যু বলতে কিছুই থাকবে না।

قال رسول الله ﷺ : إذا دخل أهل النار النار وأدخل أهل الجنة الجنة يجاء بالموت كأنه كبش أملح فينادي مناد يا أهل الجنة تعرفون هذا قال فيشرئبون وينظرون وكل قد رأوه فيقولون نعم هذا الموت ثم ينادي يا أهل النار تعرفون هذا فيشرئبون وينظرون وكلهم قد رأوه فيقولون نعم هذا الموت فيؤخذ فيذبح ثم ينادي يا أهل الجنة خلود ولا موت ويا أهل النار خلود ولا موت فذلك قوله

﴿ وَأَنذِرْهُمْ يَوْمَ ٱلْحَسْرَةِ إِذْ قُضِىَ ٱلْأَمْرُ وَهُمْ فِى غَفْلَةٍ وَهُمْ لَا يُؤْمِنُونَ ﴿٣٩﴾ ﴾

مريم: ٣٩

নবী করীম সা. বলেন, “জাহান্নামীরা জাহান্নামে এবং জান্নাতীগণ জান্নাতে প্রবেশের পর মৃত্যুকে নিয়ে আসা হবে। দেখতে সাদা-কালো বর্ণমিশ্রিত ভেড়াসদৃশ হবে। অতঃপর এক ঘোষক ঘোষণা করবে, হে জান্নাতবাসী, চিনতে পেরছ এটা কী? অতঃপর তারা চোখ উঠিয়ে ভালো করে লক্ষ্য করে দেখে বলবে, হ্যাঁ..! এটা হলো মৃত্যু। অতঃপর ঘোষণা করবে, হে জাহান্নামবাসী, চিনতে পেরছ এটা কী? অতঃপর তারা চোখ উঠিয়ে ভালো করে লক্ষ্য করে দেখে বলবে, হ্যাঁ..! এটা হলো মৃত্যু। অতঃপর তাকে ধরে জবাই করে দেওয়া হবে। ঘোষণা করা হবে, হে জান্নাতবাসী,

চিরকাল বসবাস কর, আজকের পর কোনো মৃত্যু নেই। ওহে জাহান্নামবাসী, অনন্তকাল শাস্তি ভোগ কর, আজকের পর কোনো মৃত্যু নেই। এটিই হলো আল্লাহর বাণীর সত্যায়ন.. "আপনি তাদেরকে পরিতাপের দিবস সম্পর্কে হুশিয়ার করে দিন যখন সব ব্যাপারে মীমাংসা হয়ে যাবে। এখন তারা অসাবধানতায় আছে এবং তারা বিশ্বাস স্থাপন করছে না।" (সূরা মারিয়াম-৩৯) (মুসনাদে আহমদ-১১০৮১)

একথা শুনার পর জান্নাতীদের খুশি ও আনন্দের সীমা থাকবে না। পক্ষান্তরে জাহান্নামবাসীরও দুঃখ ও পরিতাপের সীমা রইবে না।



-------

দর্শন,

জান্নাত ও জাহান্নামবাসী সকলেই মৃত্যুকে জবাইকৃত দেখবে, যেন অনন্তকাল বসবাস তারা নিশ্চিত বুঝতে পারে।

